ঢাকা সাহিত্য-পরিষৎ গ্রন্থাবলী

# পূর্ব্ববঙ্গে পালরাজগণ।

শ্রীবীরেন্দ্র নাথ বসু ঠাকুর

প্রণীত।

ঢাকা নয়াবাজার হইতে—

শ্রীনরেন্দ্র নাথ ভদ্র কর্ত্তৃক প্রকাশিত।

১৩২০ বঙ্গাব্দ।

মূল্য ৸০ বার আনা।

# প্রাপ্তিস্থান।

ঢাকা সাহিত্য-পরিষৎ কার্য্যালয়। আশক গলি, ঢাকা

গ্রন্থকারের নিকট। ১৮নং, রজনী বস্থর লেন, ঢাকা।

"প্রতিভা" কার্য্যালয়। ঢাকা।

"ঢাকা রিভিউ" কার্য্যালয়। নয়াবাজার, ঢাকা।

এতদ্ভিন্ন ঢাকা ও কলিকাতার প্রধান প্রধান পুস্তকালয়ে প্রাপ্তব্য।

# উৎসর্গ।

—*—

"ব্রহ্মানন্দং পরমসুখদং কেবলং জ্ঞানমূর্ত্তিম্।

দ্বন্দাতীতং গগনসদৃশং তত্ত্বমস্যাদিলক্ষ্যম্॥

একং নিত্যং বিমলমচলং সর্ব্বদা সাক্ষিভূতং।

ভাবাতীতং ত্রিগুণরহিতং সদ্গুরুং ত্বং নমামি॥"

শ্রীশ্রীগুরুসমর্পণমস্তু।

First four formes printed by Sheikh Ansar Ali at the East Bengal Printing and Publishing House, last four formes at the Ramsundar Steam Machine Press, Dacca.

# ভূমিকা।

গত ১৯১২ খৃষ্টাব্দের সেপ্টেম্বর মাসে স্থানীয় ইতিহাসের উপাদান সংগ্রহার্থ আমরা ভাওয়াল, কাশীমপুর, তালিপাবাদ, চাঁদপ্রতাপ, প্রভৃতি পরগণার বহু স্থানে ভ্রমণ করি। এখন ইহার অধিকাংশ স্থানই মনুষ্যবসতিশূন্য এবং শ্বাপদসঙ্কুল নিবিড় বনাকীর্ণ। কিন্তু ইহার অন্তরালে বহু শতাব্দীর প্রাচীনকীর্ত্তি প্রচ্ছন্ন ভাবে বর্ত্তমান আছে। হিউয়েন্থ্ সাঙ্ এর বর্ণিত সমতট এবং কামরূপ রাজ্যের বহু বৌদ্ধস্তূপের ভগ্নাবশেষ এই অরণ্যানীতেই বর্ত্তমান আছে, এইরূপ অনুমিত হয়; এবং এমন কি এই প্রদেশে মৌর্য্যসম্রাট অশোকের কীর্ত্তিরও নিদর্শনাদি প্রাপ্ত হওয়া যায়। গৌড়ের পালরাজবংশের অধঃপতনের সময় তদ্বংশীয় কোন কোন নৃপতি জলবেষ্টিত এবং সুরক্ষিত পূর্ব্ববঙ্গের এই অংশে আগমন করিয়া কতিপয় খণ্ডরাজ্য স্থাপন করেন। তাঁহাদের রাজপ্রাসাদ, দুর্গ, এবং নগরাদির ভগ্নাবশেষ অদ্যাপি এই প্রদেশের বহুস্থানে দৃষ্ট হয়। বৌদ্ধযুগের এই নিদর্শন সমূহ দেশের ইতিহাসের অতি প্রয়োজনীয় উপকরণ, সন্দেহ নাই। বড়ই দুঃখের বিষয় যে, এই সমস্ত স্থান ঢাকা নগরীর অনতিদূরে অবস্থিত থাকা সত্ত্বেও, দেশের শিক্ষিত সমাজ এই লুপ্ত গৌরব এবং ইতিহাস উদ্ধারের চেষ্টা করিতেছেন না। অরণ্যাভ্যন্তরস্থ স্তূপগুলি খনন করিলে এই ইতিহাসশূন্য দেশের লুপ্ত ইতিহাস

পুনরুদ্ধার হইতে পারে। এ বিষয়ে আমরা গভর্ণমেণ্টের এবং জনসাধারণের দৃষ্টি আকর্ষণ করিতেছি।

এই প্রদেশে ভ্রমণকালে আমরা বহু সহৃদয় ব্যক্তি'র সহায়তা এবং সহানুভূতি পাইয়াছি। তাঁহাদের অনুগ্রহ ভিন্ন এই পুস্তকের উপকরণ সংগ্রহ সম্ভবপর হইত না। সুতরাং তাঁহাদের নিকট আমাদের আন্তরিক কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছি।

ভাওয়ালের কুমার বাহাদুর শ্রীযুক্ত রবীন্দ্র নারায়ণ রায় চৌধুরী তাঁহার জমীদারীস্থিত একটী প্রস্তরস্তম্ভ (পরিশিষ্ট বর্ণিত শাকসর স্তম্ভ) অনুগ্রহপূর্ব্বক লেখককে দান করিয়া স্থানান্তরিত করিবার অধিকার প্রদান করিয়াছিলেন। কুমার বাহাদুরের প্রাইভেট সেক্রেটারী শ্রীযুক্ত যোগেন্দ্র চন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয় তদ্বিষয়ে বহু সাহায্য করিয়াছেন। সুপণ্ডিত শ্রীযুক্ত গোবিন্দচন্দ্র মুখোপাধ্যায় মহাশয় নানাস্থানের সংবাদাদি প্রদান করিয়া এবং নানাবিধ মূল্যবান উপদেশাদি প্রদান করিয়া অশেষ উপকার সাধন করিয়াছেন।

গড় কাশীমপুরের সুপ্রসিদ্ধ জমীদার শ্রীযুক্ত সারদা প্রসাদ রায় চৌধুরী মহাশয় আমাদের ভ্রমণকালীন সর্ব্বপ্রকার বন্দোবস্তাদি এবং সুখস্বাচ্ছন্দ্যের ব্যবস্থা করিয়াছিলেন, এবং উপকরণসংগ্রহে নানাপ্রকার সাহায্য করিয়াছেন। কাশীমপুরের কর্ম্মচারী শ্রীযুক্ত দুর্গানাথ নন্দী, শ্রীযুক্ত ভূপেন্দ্র প্রসাদ চক্রবর্ত্তী, এবং শ্রীযুক্ত সারদা মোহন ঘোষ মহাশয়গণও এই প্রবন্ধের উপকরণ সংগ্রহার্থ যথেষ্ট পরিশ্রম করিয়াছেন।

রোয়াইলের জমীদার শ্রীযুক্ত লাবণ্য মোহন রায়, বি, এল্, এবং শ্রীযুক্ত অমূল্য মোহন রায়, এম্, এ, বি, এল্, মহাশয়দ্বয় বহু প্রাচীন একখানি বুদ্ধমূর্ত্তি খোদিত ইষ্টক সংগ্রহ করিয়া দিয়াছেন।

চিত্রশিল্পী শ্রীযুক্ত নরেন্দ্র চন্দ্র দেব মহাশয় ভ্রমণকালীন সর্ব্বদা আমাদের সঙ্গে থাকিয়া নানা স্থানের আলোকচিত্র (photograph) প্রস্তুত করিয়াছেন। পুস্তক সংলগ্ন প্রায় সমস্ত চিত্রই তাঁহার প্রস্তুত।

সাভারের সুপ্রসিদ্ধ চিকিৎসক শ্রীযুক্ত ব্রজনাথ দত্ত কবিরাজ মহাশয়, এবং শ্রীযুক্ত কালীমোহন সাহা, শ্রীযুক্ত বরদাপ্রসাদ সাহা, শ্রীযুক্ত নলিনী মোহন সাহা, শ্রীযুক্ত যশোদালাল সাহা, এবং কতিপয় স্বর্ণকার তাঁহাদের সংগৃহীত প্রাচীন মুদ্রাসমূহ প্রদর্শন করিয়াছেন। ভাটপাড়া নিবাসী শ্রীযুক্ত রাধিকামোহন অধিকারী ও শ্রীমান শ্যামাচরণ সরকার নানাবিধ প্রাচীন দ্রব্যাদি সংগ্রহে প্রভূত পরিশ্রম করিয়াছেন।

এতদ্ব্যতীত, সুপ্রসিদ্ধ সাহিত্যিক শ্রীযুক্ত উমেশচন্দ্র বসু মহাশয়, ঢাকা সাহিত্য পরিষদের পুরাতত্ত্ব সমিতির সভ্য স্বর্গগত শ্রীযুক্ত বিজয় কুমার রায়, বি, এ, এবং বন্ধুবর শ্রীযুক্ত পীযুষকিরণ চক্রবর্ত্তী বর্ত্তমান প্রবন্ধ রচনার সাহায্যার্থ উপকরণ সংগ্রহ করিয়া দিয়াছেন।

উপরোক্ত মহোদয়গণের নিকট আমি পুনরায় আন্তরিক কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছি। ইঁহাদিগের নিকট আমি ঋণী।

বর্ত্তমান পুস্তক প্রণয়নে আমি প্রধানতঃ নিম্নলিখিত পুস্তকসমূহ হইতে সাহায্য গ্রহণ করিয়াছি।

Taylor's Topography and Statistics of Dacca; Hunter's Statistical Accounts of Dacca: Sir Alexander Cunningham's Archaeological Survey of India; and Ancient Geography of India: Stewart's History of Bengal: V. A. Smith's Early History of India; Elliott's History of India, as told by its own historians; Montgomery Martin's Eastern India; J. A. Vas's District Gazetteer of Rangpur: Dr. Rajendra Lal Mitra's Indo Aryans; Dr. Hultzsch's South Indian Inscriptions: Major Rennell's Memoirs; List of Ancient Monuments; Khan Bahadur Syed Aulad Hossein's Notes on the Antiquities of Dacca; Bradley Birt's Romance of an Eastern Capital; Bhandarkar's Report on the search of Sanskrit Manuscripts; Dr. Kern's Brihat Samhita; Francis Gladwin's Ayeen Akberi; Mc. Crindle's Ancient India as described by Ptolemy, Megasthenes, and Arrian; Samuel Beal's Buddhist Records of the Western World (Hieuent-Sang); Asiatick Researches; Journals of the Asiatic Society of Bengal; Indian Antiquary; Epigraphia Indica; Dr. Grierson's Epic of Rangpur (J. A. S. B); Sandhyakar Nandi's Ramacharitam, (Edited by Mahamahopadhya H. P. Sastri); বিশ্বকোষ; রাজতরঙ্গিণী, শ্রীযুক্ত কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায় প্রণীত বাঙ্গলার ইতিহাস,—

নবাবী আমল; শ্রীযুক্ত যতীন্দ্রমোহন রায় প্রণীত ঢাকার ইতিহাস; শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ গুপ্ত প্রণীত বিক্রমপুরের ইতিহাস; ভাওয়ালের ইতিহাস; শ্রীযুক্ত আনন্দনাথ রায় প্রণীত বারভূঞা; শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ প্রণীত গৌড়রাজমালা; শ্রীযুক্ত অক্ষয় কুমার মৈত্রেয় সম্পাদিত গৌড়লেখমালা; শ্রীযুক্ত দীনেশ চন্দ্র সেন প্রণীত বঙ্গভাষা ও সাহিত্য; গৌড়ে ব্রাহ্মণ; প্রাচ্যবিদ্যা-মহার্ণব শ্রীযুক্ত নগেন্দ্র নাথ বসু প্রণীত বঙ্গের জাতীয় ইতিহাস; রামাই পণ্ডিত রচিত শূন্য পুরাণ (শ্রীযুক্ত নগেন্দ্র নাথ বসু সম্পাদিত): চতুর্ভুজ রচিত হরিচরিত-কাব্য; বাচস্পতি মিশ্র কৃত কুলরাম; মহেশের নির্দ্দোষ-কুল পঞ্জিকা; বারেন্দ্র কুল পঞ্জী; রাঢ়ীয় ঘটক কারিকা; ভট্টগ্রন্থ: ক্ষিতীশবংশাবলী; কায়স্থকৌস্তুভ; সম্বন্ধনির্ণয়; ধ্রুবানন্দ রচিত গৌড়বংশাবলী; যশোমাধবসংবাদ; মানিকচন্দ্রের গান; দুর্ল্লভমল্লিক রচিত গোবিন্দচন্দ্র রাজার গান; ধর্ম্মমঙ্গল; শ্রীযুক্ত দীনেশ চন্দ্র সেনের প্রবাসী পত্রিকাতে প্রকাশিত প্রবন্ধ; শ্রীযুক্ত বিজয় কুমার রায় এবং শ্রীযুক্ত মেঘনাদ সাহার প্রতিভা পত্রি-কাতে প্রকাশিত প্রবন্ধদ্বয়: ইত্যাদি, ইত্যাদি।

বর্ত্তমান প্রবন্ধ ঢাকা সাহিত্য পরিষদে পঠিত হয়, এবং পরে ইহা ঢাকা সাহিত্য পরিষৎ পরিচালিত 'প্রতিভা' পত্রিকাতে ১৩১৯ সনের অগ্রহায়ণ ও পৌষ সংখ্যায় প্রকাশিত হয়। 'প্রতিভা' 'সম্পাদক' এবং মদীয় অধ্যাপক শ্রীযুক্ত অবিনাশ চন্দ্র মজুমদার, এম্, এ, বি, এল্, মহাশয়ের আগ্রহে ও যত্নে প্রবন্ধটী বহু পরিবর্দ্ধিত ও

সংশোধিত হইয়া বর্ত্তমান আকারে প্রকাশিত হইল। ইতিহাস প্রিয় ব্যক্তিগণ সাদরে গ্রহণ করিলে পরিশ্রম সার্থক জ্ঞান করিব। প্রবন্ধটীতে বহু ভুলভ্রান্তি থাকিবার সম্ভাবনা; সহৃদয় পাঠকগণ কোন ভ্রম পরিদর্শন করিয়া দিলে সাদরে গৃহীত হইবে। পুস্তকে মুদ্রাকর প্রমাদও দৃষ্ট হইবে। তজ্জন্য আমরা পাঠকগণের নিকট ক্ষমাপ্রার্থী।

এই পুস্তক ঢাকা সাহিত্য পরিষদের গ্রন্থাবলিভুক্ত করা হইল।

১৮, রজনী বসুর লেন।
ঢাকা।
১৩২০ বঙ্গাব্দ।

শ্রীবীরেন্দ্র নাথ বসু ঠাকুর।

# সূচীপত্র ।

# চিত্রসূচী

—o*•—

-০*০-

# পূর্ব্ববঙ্গে পালরাজগণ

## উপক্রমণিকা।

বর্ত্তমান ঢাকা জেলার অন্তর্গত ভাওয়াল, কাশীমপুর, চাঁদপ্রতাপ, সুলতানপ্রতাপ, এবং তালিপাবাদ, এই পাঁচটী পরগণা আমাদের বর্ত্তমান প্রবন্ধের কেন্দ্রস্থল। ইহার অধিকাংশ স্থান এখনও নিবিড় অরণ্যসমাকুল, এবং পাশ্চাত্য শিক্ষায় এই প্রদেশবাসিগণ এখনও অনেক পশ্চাৎবর্ত্তী। এইজন্য অনেকে হয়ত এই বনাবৃত প্রদেশকে একটু অবজ্ঞার চক্ষে দেখেন। কিন্তু এই অরণ্যের অন্তরালে প্রায় দ্বিসহস্রাধিক বৎসরের অতীত ইতিহাসের উপকরণ লুক্কায়িত আছে, এবং তাহার আলোচনা ব্যতীত বঙ্গের ইতিহাসের একটী অতি প্রয়োজনীয় অধ্যায় প্রচ্ছন্ন থাকিয়া যাইবে।

এই প্রদেশের প্রাচীনত্বের সর্ব্বপ্রধান প্রমাণ ইহার অতি পুরাতন মৃত্তিকা। মৃত্তিকার স্তর ও অন্যান্য নৈসর্গিক অবস্থা দৃষ্টে ভাওয়াল অতীব প্রাচীন স্থান বলিয়া প্রতীয়মান হয়। এই প্রদেশের মৃত্তিকা যেরূপ গাঢ় রক্তবর্ণ, সেরূপ আর বঙ্গদেশের, অন্ততঃ পূর্ব্ববঙ্গের অন্য কুত্রাপি দৃষ্ট হয় না। বর্ষাকাল যখন পূর্ব্ববঙ্গের বহুস্থান জলে নিমজ্জিত হয়, ভাওয়াল অঞ্চল তখনও জলতল হইতে বহু উচ্চে অবস্থিত থাকে। ভাওয়াল হইতে

আরও কিয়দ্দূর উত্তরে ২০ হইতে ৫০ ফিট উচ্চ বহু লোহিত মৃত্তিকার টিলা দৃষ্ট হয়। এই টিলাশ্রেণী ত্রিপুরার পর্ব্বতমালার সহিত সমান্তরাল ভাবে অবস্থিত। (১)

কবি শ্রীযুক্ত গোবিন্দ চন্দ্র দাস মহাশয় তাঁহার জন্মভূমি ভাওয়ালের বর্ণনায় গাহিয়াছেন,—

"রাঙ্গা মাটী পলাকাটী খাঁটী সোণার মত।
টিলায় টিলায় ভুল হয়ে যায় মৈনাক শত শত॥"

ভূতত্ত্ববিদ্‌গণের মতে এই মৃত্তিকার অধিকাংশই কঙ্কর, এবং তাহাতে লৌহের অংশ অত্যন্ত অধিক। (২) মৃত্তিকা কত পুরাতন হইলে এইরূপ অবস্থায় পরিণত হইতে পারে, তাহা সহজেই অনুমেয়। আবুল ফজলের সময়ে সরকার বাজুহাতে লৌহের খনি ছিল, এবং ঐ প্রদেশ নিবিড় অরণ্যাবৃত ছিল। (৩) ভাওয়ালের কতকাংশ সরকার বাজুহার অন্তর্গত। এই অঞ্চলে ভ্রমণকালে আমি কাশীমপূর হইতে ৬।৭ মাইল দূরবর্ত্তী লোহাকইড় নামক একটী স্থান দর্শন করি। স্থানটা যে অতীব পুরাতন তাহা দর্শনমাত্রেই প্রতীয়মান হয়। লোহাকইড়ের কতকাংশে ২।৩ টী প্রাচীর এবং কতকগুলি ক্ষুদ্র স্তূপ

(১) Taylor's Topography and Statistics of Dacca. Page 4.

(২) Ibid. Page 62.

(৩) "The forests of this Sircar (Bazoona) supply timbers fit for building boats and for the beams of houses, and here is an iron mine."—Ayeen Akberi, as translated by Francis Gladwin



লোহাকই

E. B. P. & P. House, Dacca.

বর্ত্তমান আছে। উক্ত প্রাচীর এবং স্তূপ লৌহের ন্যায় এক প্রকার পদার্থে নির্ম্মিত, এবং অদ্যাপি প্রায় ২।৩ হাত উচ্চ আছে। বিশেষজ্ঞগণের পরীক্ষায় জানা গিয়াছে, উহা অপরিণত লৌহ (iron ore),—কঙ্কর এবং লৌহের মধ্যবর্ত্তী অবস্থা। হইতে পারে. আবুল ফজলের বর্ণিত লৌহখনি এই স্থানেই বিদ্যমান ছিল। শুনা যায়, লোহাকইড়ে পূর্ব্বে লৌহ নির্ম্মিত অতি বৃহদাকার কটাহের ভগ্নাংশ, এবং হাতুড়ী, বাটালি, প্রভৃতি যন্ত্র পাওয়া গিয়াছে. এবং এখনও যায়। যাঁহারা স্বচক্ষে উহা দর্শন করিয়াছেন, তাঁহাদের নিকট হইতে আমি এই বিবরণ শ্রবণ করিয়াছি।

এতদ্দেশীয় হিন্দু মুসলমান মাত্রেরই ধারণা যে, বহু প্রাচীন স্থান এবং দ্রব্যাদি দেবানুগৃহীত। তদনুযায়ী লোহাকইড়ে পরবর্ত্তীকালে একটী দরগা স্থাপিত হইয়াছে। চতুর্দ্দিকে বহু পুরাতন বৃক্ষরাজি সূর্য্য-কিরণ প্রবেশের পথ রুদ্ধ করিয়া দণ্ডায়মান। ঐ স্থানের বৃক্ষাদি কর্ত্তন করা নিষিদ্ধ। কেশা পাগলা নামক কোনও ব্যক্তি নাকি ঐ স্থানের একটী সুবৃহৎ গজারী বৃক্ষ ছেদন করাতে পুত্র পৌত্রাদি সহ অচিরে পঞ্চত্ব প্রাপ্ত হয়। কর্ত্তিত বৃক্ষের একটী অংশ অদ্যাপি ঐ স্থলে পতিত আছে, অপর তিন অংশ জলস্রোতে ভাসিয়া গিয়াছে। ঐ অংশের মধ্যস্থিত সারভাগটুকু মাত্র এখনও বর্ত্তমান; তাহা নয় হাত লম্বা, এবং উহার বেষ্টনী প্রায় তিন হাত। কিংবদন্তী এই, যে, ভাওয়াল রাজ ঐ স্থানের দৈবী শক্তি পরীক্ষা করিবার জন্য গজারী বৃক্ষের অবশিষ্টাংশ লইয়া

যাইবার জন্য দুইটী হস্তী প্রেরণ করেন। বৃক্ষাংশ স্পর্শ করিবার অব্যবহিত পরেই হস্তিদ্বয় প্রাণত্যাগ করে। অতিরঞ্জিত হওয়া সত্ত্বেও এই ঘটনা আমরা লিপিবদ্ধ করিলাম। আলোচ্য বিষয়ের সহিত বিশেষ কোন সম্বন্ধ না থাকিলেও স্থানের প্রাচীনত্ব প্রমাণের জন্য লোহাকইড়ের বিবরণ বিবৃত হইল।

ভাওয়ালের অন্তর্গত মির্জ্জাপুর, শাকাসর, এবং নিকটবর্ত্তী অন্যান্য গ্রামসমূহে ভ্রমণ কালে দেখিলাম যে, তদঞ্চলে মৃত্তিকায় লৌহকঙ্করের পরিমাণ অত্যন্ত অধিক। কোনও স্থান খনন করিলে, এবং এমন কি মৃত্তিকার উপরিভাগেও নানাবিধ যন্ত্রাদির অসংখ্য ভগ্নাবশেষ প্রাপ্ত হওয়া যায়। লৌহ গালাইয়া ঢালাই করিবার জন্য যেরূপ নানাবিধ মাটির ছাঁচ ও নল প্রভৃতি ব্যবহৃত হয়, তদ্রূপ বহু ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ড ইতস্ততঃ বিক্ষিপ্ত অবস্থায় পতিত আছে। সুতরাং, বোধ হয় পূর্ব্বকালে এই সকল স্থানে লৌহের খনি অথবা লৌহের বিস্তৃত কারবার ছিল।

মৃত্তিকার প্রাচীনত্ব ব্যতীত ভাওয়াল প্রভৃতি স্থানের প্রাচীনত্বের আরও বহু প্রমাণ বিদ্যমান। হিন্দুদের পুরাণ, মহাভারত, প্রভৃতিতে এই সমস্ত স্থানের যে উল্লেখ আছে, তাহা যথাযথরূপে নির্দ্দেশ করা সুকঠিন, এবং তাহাতে কতক পরিমাণে অনুমানের উপর নির্ভর করিতে হয়। সুতরাং ঐতিহাসিক হিসাবে উহার মূল্য অপেক্ষাকৃত অল্প বলিয়া তাহার আলোচনায় বিরত হইলাম।

খৃষ্ট পূর্ব্ব তৃতীয় শতাব্দীতে টলেমি (Ptolemy) ভারতের যে ভৌগোলিক বৃত্তান্ত লিপিবদ্ধ করিয়া গিয়া-

ছেন, তাহাতে ব্রহ্মপুত্রতীরে অবস্থিত অ্যান্টিবোল (Antibol) নামক একটী স্থানের উল্লেখ করিয়াছেন। ক্যাপ্টেন উইল্‌ফোর্ড্ (Captain Wilford) এই অ্যান্টিবোলকে আধুনিক ফিরিঙ্গিবাজার বলিয়া নির্দ্দেশ করিতে ইচ্ছুক। কিন্তু, তাঁহার অনুমান সন্দেহজনক বলিয়া মনে হয়; কারণ, টলেমির বর্ণনার সহিত ফিরিঙ্গিবাজারের কোনই সাদৃশ্য নাই। পরন্তু, ডাক্তার জেম্‌স্ টেলার (Dr. James Taylor) এই অ্যান্টিবোল এবং ভাওয়াল একই স্থান বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। (৪) ভাওয়ালের উত্তরাস্থিত আঁটি (পরগণা) ভাওয়ালের সহিত সংযোগ করিলে, আঁটি-ভাওয়াল হয়। টলেমির বর্ণনানুযায়ী ভাওয়ালের পূর্ব্বদিকে ব্রহ্মপুত্রের প্রাচীন ধারা প্রবাহিত ছিল। মহাভারত প্রভৃতিতে দৃষ্ট হয় যে ভাওয়াল অঞ্চলের সংস্কৃত নাম অন্তমেল। (৫) এই অন্তমেল হইতেই বোধ হয় অ্যান্টিবোল এবং আঁটি-ভাওয়াল নামের উৎপত্তি। সুতরাং, অন্তমেল, অ্যান্টি-বোল, এবং আঁটি-ভাওয়াল একই স্থান বলিয়া অনুমিত হয়। টলেমির সময়েও, অর্থাৎ খৃষ্ট পূর্ব্ব তৃতীয় শতাব্দীতে, ভাওয়াল একজন বৈদেশিক ভ্রমণকারীর নিকটও ভারতের মধ্যে একটী উল্লেখযোগ্য স্থান বলিয়া প্রতিভাত হইয়াছিল। টলেমি অ্যান্টিবোলকে ভারতের

(৪) Taylor's Topography and Statistics of Dacca. Page 111.

(৫) Ibid. Page 111.

পূর্ব্বসীমা বলিয়া বর্ণনা করিয়াছেন, এবং তখন এই স্থানই ভৌগোলিকদিগের কুমধ্য ( O. Meridian ) বলিয়া গণ্য ছিল। অ্যান্টিবোল ও ভাওয়াল যদি অভিন্ন হয়, তবে উহা নিশ্চয়ই তখন ভারতের মধ্যে একটী বিখ্যাত স্থান বলিয়া পরিগণিত ছিল, সন্দেহ নাই।

সুপ্রসিদ্ধ ঐতিহাসিক ও ভাষাতত্ত্ববিদ্ শ্রীযুক্ত রামকমল সেন মহাশয় তদ্রচিত অভিধানের [A Dictionary from English to Bengalee] ভূমিকায় লিখিয়াছেন যে, ভাওয়ালে মহাভারত বর্ণিত ভগদত্তের রাজধানী ছিল; এবং তাহার মতে "ভগালয়" হইতেই ভাওয়াল নামের উৎপত্তি। কেহ কেহ বলেন, কুরুক্ষেত্র সমরে ভদ্রপাল অথবা ভবপাল প্রদেশের নৃপতি কৌরব পক্ষাবলম্বন করিয়া সমরে প্রবৃত্ত হইয়াছিলেন; এই ভদ্রপাল অথবা ভবপাল হইতেই ভাওয়াল নামের উৎপত্তি।

ব্রহ্মাণ্ডপুরাণে "ভদ্র" প্রদেশের নাম পাওয়া যায়। শ্রীযুক্তযতীন্দ্র মোহন রায় "ঢাকার ইতিহাসে" এই মতের উল্লেখ করিয়াছেন।

অনেকের বিশ্বাস, মোগল রাজত্বকালে ভাওয়াল গাজী হইতেই ভাওয়াল নামের উৎপত্তি। কিন্তু এ বিষয়ে মতদ্বৈধ বর্ত্তমান। হয়ত ভাওয়াল হইতেই উক্ত গাজীর নাম ভাওয়াল গাজী হইয়াছিল।

প্রাচীনকালে ভাওয়ালের অন্তর্গত কাপাসিয়ার সূক্ষ্ম বস্ত্র পৃথিবী বিখ্যাতছিল। কার্পাস শব্দ হইতেই বোধ হয় কাপাসিয়া নামের উৎপত্তি। কাপাসিয়ার নির্ম্মিত

বহু সূক্ষ্ম বস্ত্র দুই সহস্রাধিক বৎসর পূর্ব্বেও বিদেশীয় বণিকগণ কর্ত্তৃক এমন কি রোম ( Rome ) প্রভৃতি স্থানেও নীত হইত। রোমান পণ্ডিত প্লিনী ( Pliny ) খৃষ্টীয় প্রথম শতাব্দীতে কাপাসিয়া জাত সূক্ষ্ম বস্ত্রের বর্ণনা লিপিবদ্ধ করিয়া গিয়াছেন। পাশ্চাত্য জগতের সর্ব্বশ্রেষ্ঠ নগরী রোমেও উহা ধনীর বিলাস সামগ্রী বলিয়া আদৃত হইত। সুতরাং প্রমাণিত হইতেছে, দ্বিসহস্র বৎসর পূর্ব্বেও ভাওয়ালের শিল্পকার্য্য সুবিখ্যাত ছিল।

খৃষ্টীয় সপ্তম শতাব্দীতে চীনদেশীয় পরিব্রাজক হিউয়েন্থ্‌সাঙ্‌ ভারত পরিভ্রমণ করেন। তিনি কামরূপ এবং সমতট রাজ্যের যে বর্ণনা দিয়াছেন, তাহাতে বোধ হয় ভাওয়াল এই উভয় রাজ্যের মধ্যবর্ত্তী স্থলে অবস্থিত ছিল। বরাহ মিহির আধুনিক পূর্ব্ববঙ্গকে সমতট আখ্যায় উল্লেখ করিয়াছেন। (৬) প্রয়াগ স্তম্ভে মহারাজ সমুদ্রগুপ্তের যে প্রস্তর লিপি উৎকীর্ণ রহিয়াছে, তাহাতে পূর্ব্ববঙ্গকে সমতট আখ্যা প্রদান করা হইয়াছে। (৭) কানিংহাম সাহেব ( Sir Alexander Cunningham ) নানারূপ প্রমাণ সহ দেখাইয়াছেন যে, পূর্ব্ববঙ্গকেই (Delta of the Ganges) হিউয়েন্থ্‌-সাঙ্‌ সমতট এবং টলেমী গাঙ্গে রিজিয়া (Gange Regia) আখ্যা প্রদান করিয়াছেন। ( ৮ ) হিউয়েন্থ্‌-সাঙ্‌ এই প্রদেশ-জাত পনস ( কাঁঠাল ) ফলের যে বর্ণনা

( ৬ ) Dr. Kern's "Brihat Samhita." XIV. 6.

( ৭ ) J. A. S. B. VI. Line 19 of inscription.

( ৮ ) Cunning ham's "Ancient Geography of India." Page. 502, 3.

দিয়াছেন, (১) তাহা অতীব কৌতুহলোদ্দীপক ; এবং উহা হইতে স্পষ্টই প্রতীয়মান হয় যে, হিউয়েন্থ্-সাঙ্ ভাওয়াল-জাত পনসেরই বর্ণনা করিয়াছেন। ভাওয়ালে যেরূপ প্রভূত পরিমাণে এবং উৎকৃষ্ট পনস জন্মে, অন্য কুত্রাপি তদ্রূপ জন্মে কি না জানি না। ভাওয়াল বোধ হয় এখনও এই জন্য বিখ্যাত।

সুতরাং দেখা যাইতেছে যে, বহু বিদেশীয় লেখক এবং পরিব্রাজক তাঁহাদের গ্রন্থাদিতে ভাওয়াল প্রভৃতি স্থানের উল্লেখ করিয়া গিয়াছেন। ইহাদ্বারা নিঃসন্দেহরূপে প্রমাণিত হইতেছে যে, দ্বিসহস্রাধিক বর্ষ হইতে ভাওয়াল সভ্য জগতে বিদিত।

বর্ত্তমান প্রবন্ধে আমরা যে নৃপতিগণের বিবরণ পাঠকগণের সমক্ষে উপস্থিত করিতেছি, তাঁহারা দ্বিসহস্র না হইলেও, প্রায় সহস্র বর্ষ পূর্ব্বে পূর্ব্ববঙ্গে রাজত্ব করিতেন।

---

(১) The panasa (pan—na—so) fruit, though plentiful, is highly esteemed. The fruit is as large as a pumpkin. When it is ripe, it is of a yellowish-red colour. When divided, it has in the middle many tens of little fruits of the size of a pigeon's egg ; breaking these, there comes forth a juice of a yellowish red colour and of delicious flavour. The fruit sometimes collects on the tree branches, but sometimes at the tree roots as in the case of the earth growing fu-ling (the china-root). Samuel Beal's "Buddhist Records of the Western world." Vol II. P. 194.

ভাওয়ালের অন্তর্গত কাপাসিয়ায় শিশুপাল, তালিপাবাদ পরগণার অন্তর্গত মাধবপুরে ( গাজী বাড়ীতে ) যশোপাল, এবং কাশীমপুর পরগণার অন্তর্গত সাভার কোটবাড়ীতে হরিশ্চন্দ্র পাল রাজত্ব করিতেন। পরে যথাক্রমে ইঁহাদের প্রত্যেকের বিবরণ উপস্থিত করিতেছি। এই নৃপতিগণ সম্বন্ধে নানারূপ কিংবদন্তী প্রচলিত আছে। অনেকের ধারণা, ইঁহারা অপেক্ষাকৃত নিম্নবংশ সম্ভূত এবং গৌড়ের পালরাজগণের পূর্ব্বপুরুষ ; কিন্তু এরূপ ধারণা ভ্রমাত্মক, তাহা আমরা পরে বুঝাইতে চেষ্টা করিব। কোন কোন পাশ্চাত্য ঐতিহাসিকও পূর্ব্বোক্ত প্রবাদ অবলম্বনে ঐরূপ ভ্রমপূর্ণ বর্ণনা স্ব স্ব গ্রন্থে লিপিবদ্ধ করিয়া গিয়াছেন। কাহারও মতে পূর্ব্বোক্ত নৃপতিগণ ভুঁইঞা (১০), আবার কাহারও মতে বানিয়া ( ১১ ) ছিলেন। সাভারে মাহিষ্য জাতীয় কতিপয় ব্যক্তি রাজা হরিশ্চন্দ্রকে নিজেদের পূর্ব্বপুরুষ বলিয়া প্রচার করেন। শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন মহাশয় কোণ্ডা নিবাসী শ্রীযুক্ত ভারতচন্দ্র রায়কে হরিশ্চন্দ্রের বংশধর বলিয়া উল্লেখ করিয়াছেন ( ১২ )। ইঁহারা হরিশ্চন্দ্রকে আদিপুরুষ করিয়া এক বংশাবলীও উপস্থিত করেন। বংশাবলী অনুসারে ভারতচন্দ্র হরিশ্চন্দ্রের অধস্তন অষ্টত্রিংশ পুরুষ। ইঁহাদের উক্তি অনুসারেও বংশাবলীখানা একশত বৎস-

(১০) Hunter's Statistical account of Bengal.—Dacca.

(১১) Taylor's Topography and Statistics of Dacca. Pages 63, 64.

( ১২ ) প্রবাসী, আষাঢ়, ১৩১৯।

রের অধিক কালের লিখিত নহে। অন্য কোনরূপ বিশেষ প্রমাণ না পাইলে এই বংশাবলী ঐতিহাসিক হিসাবে প্রামাণ্য বলিয়া গৃহীত হইতে পারে না।

হরিশ্চন্দ্র পালবংশীয় নৃপতি, তাহা তাঁহার সদ্যঃ প্রাপ্ত ইষ্টকলিপি হইতে নিঃসন্দেহরূপে প্রমাণিত হইবে। সুতরাং তাঁহার বংশধরগণ অদ্যাপি জীবিত থাকিলে পালের পরিবর্ত্তে রায় উপাধি ধারণ করিতে পারেন না। দ্বিতীয়তঃ, হরিশ্চন্দ্র গৌড়ের পাল নৃপতিগণের বংশধর, তাহা পরে প্রমাণিত করিবার চেষ্টা করিয়াছি। গৌড়ের পাল নৃপতিগণ নিশ্চয়ই মাহিষ্য ছিলেন না, তাহা ইতিহাস পাঠকগণ অবগত আছেন। তৃতীয়তঃ, বৌদ্ধ ধর্ম্ম ত্যাগ করিয়া হিন্দু ধর্ম্ম অবলম্বন করিবার সময় হরিশ্চন্দ্রের বংশধরগণ সমাজের অপেক্ষাকৃত নিম্নস্তরে নিক্ষিপ্ত হইয়াছেন, এইরূপ অনুমান করাও বোধ হয় যুক্তি সঙ্গত নহে, এবং তাহা নিশ্চয়ই প্রমাণসাপেক্ষ। সমাজ বিনাদোষে রাজবংশীয়গণের প্রতি এইরূপ ব্যবহার করিতে সাহসী হইবে, ইহাও বিশ্বাস-যোগ্য বলিয়া মনে হয় না।

পালরাজগণ [ কমৌলিতে প্রাপ্ত ] বৈদ্যদেব প্রশস্তিতে সূর্য্যবংশ সম্ভূত ক্ষত্রিয় বলিয়া বর্ণিত হইয়াছেন।

"এতস্য ( হরেঃ ) দক্ষিণদৃশো বংশে মিহিরস্য
জাতবান্ পূর্ব্বং।
বিগ্রহপালো নৃপতিঃ সর্ব্বাকারর্দ্ধি-সংসিদ্ধঃ॥"

সন্ধ্যাকর নন্দি-বিরচিত "রামচরিত" কাব্যে তাঁহারা "সিন্ধুকুলোদ্ভূত" এবং "শ্রীপতেঃ নাভিসম্ভূতঃ" বলিয়া উল্লিখিত হইয়াছেন। সিংহগিরি রচিত "বল্লালচরিতের"

অন্তর্গত "ব্যাসপুরাণে" পালরাজগণ ক্ষত্রিয় বলিয়া বর্ণিত হইয়াছেন। গ্রন্থকার তাঁহাদিগকে অধম ক্ষত্রিয় বলিয়াছেন সত্য; কিন্তু সেনরাজগণের আশ্রিত গ্রন্থকার তাঁহার প্রভু বংশের প্রতিদ্বন্দ্বী রাজবংশকে বিদ্বেষ বশতঃ অধম ক্ষত্রিয় বলিবেন, তাহাতে আশ্চর্য্যের বিষয় কিছুই নাই। আবুল ফজল পালবংশীয় নৃপতিগণকে "কায়েথ" (কায়স্থ) বলিয়া উল্লেখ করিয়াছেন। (১৩) কায়েথ, অথবা কায়স্থগণ মসী জীবি ক্ষত্রিয়' মসীজীবি হইতে অসিজীবি ক্ষত্রিয়গণ স্বভাবতঃই অধিক সম্মানের পাত্র। সেই জন্যও হয়ত সিংহগিরি (মসীজীবি ক্ষত্রিয়) কায়স্থ বংশীয় পালনৃপতিগণকে অধম ক্ষত্রিয় বলিতে পারেন।

এতদ্ভিন্ন পালনৃপতিগণ সর্ব্বদাই ক্ষত্রিয় রাজকন্যাগণের পাণিগ্রহণ করিতেন। ক্ষত্রিয় না হইলে ক্ষত্রবংশে বিবাহ হওয়া সম্ভব পর নহে। [ "রামচরিত" কাব্যের ভূমিকায় মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় এই প্রশ্নের মীমাংসা যেরূপ ভাবে করিতে প্রয়াসী হইয়াছেন, তাহা সন্তোষ জনক বলিয়া বোধ হয় না, এবং আমরা তাঁহার মতের সমর্থন করিতে পারি না। ]

পালবংশীয় দ্বিতীয় নৃপতি ধর্ম্মপাল রাষ্ট্রকূট পতি পরবলের কন্যা রণ্ণাদেবীর পাণিগ্রহণ করেন।

"শ্রীপরবলস্য দুহিতুঃ ক্ষিতিপতিনা রাষ্ট্রকূটতিলকস্য।
রণ্ণাদেব্যাঃ পাণির্জগৃহে গৃহমেধিনা তেন (ধর্ম্মপালেন) ॥"

—দেবপালদেবের (মুঙ্গেরে প্রাপ্ত) তাম্রশাসন।

(১৩) Francis Gladwin's Translation of Ayeen Akberi. Page 311.

বিগ্রহপাল হৈহয়বংশ সম্ভূতা লজ্জাদেবীকে বিবাহ করেন।

"লজ্জেতি তস্য জলধেরিব জহ্নুকন্যা
পত্নীবভূব কৃত-হৈহয়-বংশভূষা।"

—নারায়ণপালদেবের (ভাগলপুরে প্রাপ্ত) তাম্রশাসন।

রাজ্যপাল রাষ্ট্রকূটপতি তুঙ্গদেবের দুহিতা ভাগ্যদেবীর সহিত পরিণীত হন।

"রাষ্ট্রকূটান্বয়েন্দোস্তঙ্গস্যোত্তুঙ্গমৌলে দুহিতরি তনয়ো
ভাগ্যদেব্যাং প্রসূতঃ।"

—প্রথম মহীপালদেবের (বাণগড়েপ্রাপ্ত) তাম্রশাসন।

তৃতীয় বিগ্রহপাল দাহলাধিপতি কর্ণের কন্যা যৌবনশ্রী, চেদীর রাজকন্যা, এবং রাষ্ট্রকূট রাজকন্যাকে বিবাহ করেন। ইতিহাস আলোচনা করিলে পালরাজগণের ক্ষত্রিয়ত্বের বহু প্রমাণ প্রাপ্ত হওয়া যায়। পূর্ব্ববর্ত্তী পালরাজগণের তাম্রশাসন প্রভৃতিতে তাঁহাদের জাতি সম্বন্ধে কোনরূপ উল্লেখ না থাকাতে অনেকে সন্দেহ করেন, যে হয়ত তাঁহারা নিম্নজাতীয় ছিলেন। কিন্তু, এইরূপ অযথা সন্দেহ সম্পূর্ণ অমূলক। বৌদ্ধধর্ম্মাবলম্বী বলিয়া তাঁহারা জাতিভেদের পক্ষপাতী ছিলেন না, এবং সেই জন্যই তাঁহাদের জাতি সম্বন্ধে বিশেষ কোন উল্লেখ দৃষ্ট হয় না। সন্ধ্যাকর নন্দী এবং বৈদ্যদেব রামপাল এবং তৎপুত্র কুমারপালের সমসাময়িক ব্যক্তি ছিলেন, সুতরাং, পালরাজগণের জাতি সম্বন্ধে তাঁহাদের উক্তি অবিশ্বাস করিবার কোনও কারণ নাই। আমাদের বিশ্বাস, তাঁহারা কায়স্থজাতীয় ছিলেন। তৎকালে কায়স্থগণ ব্যবহারিক জীবনেও ক্ষত্রভাবাপন্ন থাকাতে

সাধারণতঃ ক্ষত্রিয় বলিয়াই পরিচিত ছিলেন। কায়স্থ এবং ক্ষত্রিয় শব্দদ্বয় তখন প্রায় একার্থ-বোধকই ছিল ; শাস্ত্রাদিতে কায়স্থদের পৃথক উল্লেখ থাকিলেও তৎকালে ঐ অর্থগত প্রভেদ লক্ষিত হইত না। কায়স্থগণ প্রকৃত-পক্ষে মসীজীবি হওয়ার পর হইতেই বোধ হয় অসিজীবি ক্ষত্রিয় এবং মসীজীবি কায়স্থের প্রভেদ পরিস্ফুটতর হইয়াছে। পালরাজগণ কায়স্থ ছিলেন, এই বিশ্বাস আকবরের সময়েও প্রচলিত ছিল, তাহা আবুলফজলের গ্রন্থ হইতেই প্রমাণিত হইতেছে। আবুল ফজল নিশ্চয়ই তৎসময়ে প্রচলিত প্রবাদ অথবা কোন গ্রন্থ হইতে এই সংবাদ সংগ্রহ করিয়াছিলেন। ইহার মূলে যে কোন সত্য নাই, তাহা বিশ্বাস করিতে আমরা অক্ষম। ঐতিহাসিক প্রমাণ বলিয়া গৃহীত না হইলেও ইহাতে অবিশ্বাসযোগ্য কিছু নাই।

পালরাজগ সম্বন্ধীয় যাহা কিছু এপর্য্যন্ত আবিষ্কৃত হইয়াছে, তাহার প্রত্যেকটীতেই তাঁহারা যে বৌদ্ধধর্ম্মা-বলম্বী ছিলেন, তদ্বিষয়ক সুস্পষ্ট নিদর্শন বর্ত্তমান। ইহা সর্ব্ববাদিসম্মত, সুতরাং এ সম্বন্ধে আলোচনা বাহুল্য মাত্র। সাভারে হরিশ্চন্দ্রপালের প্রাসাদ প্রভৃতির ভগ্নাবশেষের মধ্যে বহু প্রস্তর নির্ম্মিত, ও ইষ্টক খোদিত বুদ্ধ ও বৌদ্ধমূর্ত্তি আবিষ্কৃত হইয়াছে। [ এতদ্বিষয়ে পরে আলোচিত হইয়াছে। ] সাভারের হরিশ্চন্দ্রপাল ও তদ্বংশধরগণ যে বৌদ্ধধর্ম্মাবলম্বী ছিলেন, ইহাই বোধ হয় তাহার যথেষ্ট প্রমাণ।

বৌদ্ধধর্ম্মাবলম্বী যশোপাল স্বীয় রাজধানীতে হিন্দু-

দেবতা মাধবের প্রতিষ্ঠা করিলেন, ইহা প্রথম দৃষ্টিতে কিঞ্চিৎ আশ্চর্য্যজনক বোধ হয়, সন্দেহ নাই। কিন্তু, বৌদ্ধ-ধর্ম্মাবলম্বী গৌড়ের পালরাজগণও বিশেষ বিশেষ হিন্দুপার্ব্বণোপলক্ষে এবং হিন্দু দেবদেবীর সংরক্ষণার্থ ব্রাহ্মণদিগকে ভূমি দান করিতেন, তাহা তাঁহাদিগের বহু তাম্রশাসনে বর্ণিত আছে। অন্য ধর্ম্মাবলম্বী হইলেও তাঁহারা হিন্দুর দেবদেবী এবং ব্রাহ্মণের প্রতি শ্রদ্ধাবান ছিলেন। মুঙ্গেরে প্রাপ্ত দেবপাল দেবের তাম্রশাসনে ধর্ম্মপালের বর্ণনায় লিখিত হইয়াছে,—

"শাস্ত্রার্থভাজা চলতোহনুশাস্য
বর্ণান্ প্রতিষ্ঠাপয়তা স্বধর্ম্মে।
শ্রীধর্ম্মপালেন সুতেন সোহভূৎ
স্বর্গস্থিতানা মনৃণঃ পিতৃণাম্॥"

এই শ্লোকে ধর্ম্মপাল শাস্ত্রশাসন হইতে বিচলিত ব্রাহ্মণাদি বর্ণসমূহকে স্ব স্ব শাস্ত্রনির্দ্দিষ্ট ধর্ম্মে প্রতিষ্ঠা-পয়িতা বলিয়া বর্ণিত হইয়াছেন। খালিমপুরে প্রাপ্ত ধর্ম্মপালদেবের তাম্রশাসনে ভূমিদান কালে সর্ব্বজাতীয় প্রজাগণকে যথাযোগ্য সম্মান করিবার, বিশেষতঃ বর্ণ-শ্রেষ্ঠ ব্রাহ্মণকে সর্ব্বাগ্রে সম্মান প্রদর্শণ করিবার কথা লিখিত আছে।

"* * * ব্রাহ্মণ-মাননা পূর্ব্বকং যথার্হং মানয়তি বোধয়তি সমাজ্ঞাপয়তি চ।"

এই সকল হইতে স্পষ্টই প্রতীয়মান হয় যে, বৌদ্ধ হইলেও পালনৃপতিগণ দেবদ্বিজে শ্রদ্ধাপরায়ণ ছিলেন। সুতরাং, এমতাবস্থায় যশোপাল কর্ত্তৃক মাধব প্রতিষ্ঠা

অসম্ভব বলিয়া বোধ হয় না। সেই সময়ে বৌদ্ধধর্ম্ম ক্রমশঃ ভারত হইতে লুপ্ত হইয়া হিন্দুধর্ম্মের পুনরভ্যুত্থান হইতেছিল। সুতরাং তৎসময়ে বৌদ্ধনৃপতিগণেরও কিঞ্চিৎ হিন্দুভাবাপন্ন হওয়া সম্পূর্ণ স্বাভাবিক। বৌদ্ধ-তান্ত্রিক যুগে হিন্দুর ন্যায় বৌদ্ধগণও মূর্ত্তিপূজায় বিশ্বাসবান হইয়াছিলেন ; এবং মৃত্তিকা নিম্ন হইতে উত্থিত প্রত্যক্ষ ক্ষমতাপন্ন মাধবকে প্রতিষ্ঠিত করা যশোপালের পক্ষে অস্বাভাবিক নহে।

# শিশুপাল।

ভাওয়াল পরগণার বহু স্থানে ইষ্টকস্তূপ, মৃৎপ্রাচার, বৃহদায়তন দীর্ঘিকা প্রভৃতি দৃষ্ট হয়। ইহার অধিকাংশই শিশুপাল রাজার কীর্ত্তিচিহ্ন, দেশ প্রচলিত প্রবাদ এইরূপ। ভাওয়াল অঞ্চলস্থিত দুরদুরিয়া, কোট, দীঘলিয়ার ছিট, শৈলাট, শাইটহালিয়া, প্রভৃতি গ্রামসমূহেই শিশুপালের কীর্ত্তিচিহ্ন বহুল পরিমাণে দৃষ্ট হয়।

বঙ্গের স্বাধীন মুসলমান নৃপতিগণের ইতিহাসে একডালা দুর্গের বহুস্থানে উল্লেখ দৃষ্ট হয়; কিন্তু একডালা গ্রামে বর্ণিত দুর্গের কিংবা কোনরূপ প্রাচীন কীর্ত্তির কোন চিহ্নই দৃষ্ট হয় না। পরন্তু, একডালার ৮ মাইল উত্তরে কাপাসিয়ার নিকটবর্ত্তী দুরদুরিয়া গ্রামে উক্ত দুর্গের বহুচিহ্ন অদ্যাপি বর্ত্তমান। সুতরাং মনে হয়, ঐ স্থানেই সুপ্রসিদ্ধ একডালাব দুর্গ অবস্থিত ছিল।

দুরদুরিয়া গ্রাম বানার নদীর পূর্ব্বতীরে অবস্থিত। ঠিক নদীতটেই একটী দুর্গের ভগ্নাবশেষ দৃষ্ট হয়, এবং তাহার বিপরীতদিকে একটী নগরের বহুচিহ্ন অদ্যাপি বিদ্যমান। এই নগর এবং দুর্গ উভয়ই শিশুপাল রাজার নির্ম্মিত, এইরূপ প্রবাদ। কেহ কেহ বলেন (প্রথম) বল্লালসেন এই দুর্গ নির্ম্মাণ করেন। দুর্গ নিম্নে বানার নদী পাঁচশত হস্তেরও অধিক বিস্তৃত, ও অতিশয় গভীর, এবং পার্ব্বত্য নদীর ন্যায় খরস্রোতা। নদী গর্ভ হইতে তটদেশ প্রাচারের ন্যায় উত্থিত হইয়াছে, এবং শীতকালে তটের প্রায় ৫০ ফিট নিম্নে জল থাকে। সুতরাং,

তটদেশের উচ্চতা সহজেই অনুমেয়। বানার নদী দুর্গটীকে প্রায় অর্দ্ধচন্দ্রাকারে বেষ্টন করিয়াছে। তটদেশে কঙ্করময় কঠিন লোহিত মৃত্তিকা। নদীতীরে এবং দুর্গের চতুর্দ্দিক সুপ্রশস্ত মৃৎ প্রকার বেষ্টিত। প্রাকার এখনও প্রায় ১২।১৪ ফিট উচ্চ রহিয়াছে। পশ্চিম দিকে দুর্গ নিম্নেই বানার নদী, এবং অপর তিন দিকে ঠিক দুর্গ প্রাকারের অব্যবহিত নিম্ন দিয়া প্রায় ৩০ ফিট প্রশস্ত পরিখা। পরিখার অনেক স্থান এখন ভরিয়া গিয়াছে, কিন্তু উহার চিহ্ন এখনও সুস্পষ্ট রূপে বিদ্যমান। দুর্গ-প্রাচীরের দৈর্ঘ্য দুই মাইলেরও অধিক। সুতরাং, অতি বিস্তীর্ণ ভূমিখণ্ডে এই দুর্গ অবস্থিত ছিল। দুর্গপ্রাকারে পাঁচটী প্রবেশ-দ্বার দৃষ্ট হয়, কিন্তু কোনটীতেই ইষ্টক বা প্রস্তর নির্ম্মিত থাকার কোন চিহ্ন বর্ত্তমান নাই। দুর্গটীর অবস্থান এবং এইরূপ সুরক্ষিত স্থান-নির্ব্বাচন নির্ম্মাতার রণ কৌশলের পরিচায়ক।

দুর্গ-প্রাকার-বেষ্টিত স্থানের মধ্যে পুনরায় অন্য একটী স্থান প্রাচীর বেষ্টিত অবস্থায় অবস্থিত। এই প্রাচীরেরও বহু চিহ্ন বর্ত্তমান। ইহার মধ্যে আবার একটী ইষ্টক-নির্ম্মিত প্রাচীরের ভগ্নাবশেষ বিদ্যমান আছে। এই স্থানে ইষ্টক-প্রাচীরের পরিবর্ত্তে এখন একটী লম্বা মৃৎস্তূপ এবং তদুপরি বহু ইষ্টক পতিত আছে। কোনও কোনও স্থানে ইষ্টক-প্রাচীরের ভিত্তিও দৃষ্ট হয়; প্রাচীরের চতুর্দ্দিকে চক্রাকার আর একটী পরিখা দৃষ্ট হয়, এবং বোধ হয় যেন উক্ত ইষ্টক প্রাচীর উহারই এক অংশ বিভক্ত

করিয়া লইয়াছে। এই পরিখা নদীর সহিত সংযুক্ত, এবং আনুমানিক প্রায় ৬০০ গজ লম্বা।

দুর্গের মধ্যে দ্বিতীয় প্রাচীর এবং পরিখাবেষ্টিত স্থানটী বোধ হয় সুরক্ষিত রাজপুরী। এই পুরীর তিনটী প্রবেশ-দ্বার দৃষ্ট হয়, এবং পুরীমধ্যে দুইটী অট্টালিকার চিহ্ন সুস্পষ্ট বিদ্যমান। দুইটী উচ্চ স্তূপ প্রায় নদীতীরে অবস্থিত। দক্ষিণ দিকস্থ স্তূপোপরি প্রায় বৃত্তাকার একটী ইষ্টক-নির্ম্মিত ভিত্তি দৃষ্ট হয়। উহা বোধ হয় পূর্ব্বে শত্রুর আগমন পর্য্যবেক্ষণ করিবার জন্য অত্যুচ্চ 'বুরুজ' ( tower ) ছিল। বুরুজের চতুর্দ্দিকে ইষ্টক প্রাচীরের চিহ্ন বর্ত্তমান এবং প্রাচীরের চারি কোণে বোধ হয় চারিটী অপেক্ষাকৃত ক্ষুদ্র 'বুরুজ' ( Bastions ) ছিল। উহারও স্পষ্ট চিহ্ন আছে।

উত্তর দিকস্থ স্তূপের ভিত্তিচিহ্ন-সমূহ স্পষ্ট নহে। দুইটী চতুষ্কোণ সমুন্নত স্থান উহাতে দৃষ্ট হয়: উহার অদূরে একটী দীর্ঘিকা বর্ত্তমান। দীর্ঘিকা দুর্গ পরিখার সহিত একটী অপ্রশস্ত খাল দ্বারা সংযুক্ত।

দুর্গমধ্যস্থ বিভিন্ন প্রাচারের মধ্যস্থিত ভূভাগ-সমূহে বহু ইষ্টক এবং মৃত্তিকা-স্তূপ বর্ত্তমান, এবং মধ্যে মধ্যে দীর্ঘিকার চিহ্নও দৃষ্ট হয়। ঐ সমস্ত জলাশয় কালক্রমে শুষ্ক হইয়া গিয়াছে। এতদ্ব্যতীত দুর্গমধ্যে স্তূপীকৃত এবং বিক্ষিপ্ত বহু ইষ্টক পড়িয়া আছে। নদীতীরে বহু মৃত্তিকা এবং ইষ্টক-স্তূপ দৃষ্ট হয়, এবং উহা রাজপুরীর নানা অংশ বলিয়া স্থানীয় ব্যক্তিগণ কর্ত্তৃক বর্ণিত হয়। দুর্গ এবং রাজপুরীর অনেক অংশ নদীর স্রোতে ভাঙ্গিয়া

গিয়াছে। প্রাচীনগণের উক্তি অনুসারে, পূর্ব্বে ঐ স্থানে নদী অত্যন্ত অপ্রশস্ত ছিল।

এই দুর্গ স্থানীয় ব্যক্তিগণ কর্ত্তৃক রাণীবাড়ী নামে অভিহিত হইয়া থাকে। প্রবাদ এই, শিশুপালবংশীয়া রাণী ভবানী ঐ দুর্গে বাস করিতেন ; এবং মুসলমানগণ বোধ হয় ( ১২০৪ খৃষ্টাব্দে ) ইঁহাকে পরাজিত করিয়াই শিশুপাল-রাজ্য জয় করেন। ১৩৫৩ খ্রীষ্টাব্দে বোধ হয় এই দুর্গেই বঙ্গের দ্বিতীয় স্বাধীন মুসলমান নৃপতি ইলিয়াস সামসুদ্দিন্ সম্রাট ফিরোজসাহ দ্বারা অবরুদ্ধ হন। অবরোধ-কালে ইলিয়াস সাহ ফকিরের ছদ্মবেশে দুর্গ ত্যাগ করিয়া রাজা ভবানী (বিয়াবনী) নামক জনৈক দেশ-বিখ্যাত সাধুর মৃতদেহের সৎকার কার্য্যের সময় উপস্থিত থাকিয়া পরে সম্রাটের সহিত সাক্ষাৎ করিয়া নিজ দুর্গে প্রত্যাবর্ত্তন করেন। ছদ্মবেশে তাঁহাকে কেহ চিনিতে পারে নাই। (১৪) এই রাজা ভবানী বোধ হয় পূর্ব্বোক্ত রাণী ভবানীর কোন বংশধর।

দুর্গ জয়ে অসমর্থ সম্রাট ফিরোজ সাহ ব্যর্থমনোরথ হইয়া প্রত্যাবর্ত্তন করেন। ইলিয়াস সাহের পুত্র সেকেন্দর সাহের রাজত্ব-কালে সম্রাট কর্ত্তৃক পুনরায় এই দুর্গ আক্রান্ত হয়। এবারেও দুর্গজয়ে অসমর্থ সম্রাট অবশেষে সন্ধি করিতে বাধ্য হন। ১৪৮৯ খ্রীষ্টাব্দে আলাউদ্দিন হোসেন সাহ বঙ্গদেশে অবস্থানকালে এই দুর্গেই তাঁহার বাসস্থান নির্দ্দিষ্ট করিয়াছিলেন। তিনি সুপ্রসিদ্ধ ফকির কুতুব আলম্‌আলমের সিদ্ধ স্থান পাণ্ডুয়াতে

(১৪) Stewart's "History of Bengal".

প্রতিবৎসর একবার পদব্রজে তীর্থ দর্শন করিতে আসিতেন।

সুতরাং আমরা দেখিতে পাই, শিশুপাল-নির্ম্মিত এই দুর্গ মুসলমান রাজত্বের সময়েও একডালা দুর্গ নামে বিশেষ প্রসিদ্ধি লাভ করিয়াছিল।

বানার নদীর পূর্ব্ব তীরে এই দুর্গ অবস্থিত। পশ্চিম তীরে ঠিক দুর্গের বিপরীত দিকে শিশুপাল প্রতিষ্ঠিত নগরের চিহ্নসমূহ বর্ত্তমান। অতি বিস্তৃত ভূখণ্ড ব্যাপিয়া এই নগর অবস্থিত ছিল। নদীতীরে এবং প্রাচীন নগরের সর্ব্বত্রই বহু ইষ্টক চতুর্দ্দিকে বিক্ষিপ্ত অবস্থায় রহিয়াছে। নদীতীর হইতে প্রায় দুই মাইল দূরে দুইটী প্রকাণ্ড এবং অতি গভীর দীর্ঘিকা বর্ত্তমান আছে। উহারা উভয়েই শিশুপাল কর্ত্তৃক খনিত, এইরূপ জন প্রবাদ।

নদীতীরে শিশুপালের কাচারী বাড়া অবস্থিত; এখন শুধু সেখানে একটা ইষ্টকবহুল মৃৎস্তূপ উহার অতীত জীবনের সাক্ষ্য প্রদান করিতেছে। কাচারী বাড়ীর অদূরে দুর্গবাড়ীর ভগ্নাবশেষ, এবং একটী মস্‌জিদ্ দৃষ্ট হয়। মস্‌জিদ্‌টী প্রায় প্রস্তর-নির্ম্মিত; এবং 'সেখ আলার মস্‌জিদ্' নামে খ্যাত। খুব সম্ভবতঃ সুলতান আলাউদ্দিন কর্ত্তৃক পরবর্ত্তী কালে উক্ত মস্‌জিদ্ নির্ম্মিত হইয়াছিল।

দুরদুরিয়ার (একডালা দুর্গের) পর টোকের নাম উল্লেখ যোগ্য। টোকেও শিশুপালের বহু কীর্ত্তি-চিহ্ন বর্ত্তমান। টোক কাপাসিয়ার অন্তর্গত, এবং বানার ও

ব্রহ্মপুত্রের সঙ্গম-স্থলের অদূরে বানার নদীর পূর্ব্বতীরে অবস্থিত। টোক শিশুপালের রাজধানী (আধুনিক দীঘলির ছিট) হইতে কয়েক মাইল মাত্র দূরে। এই স্থানে বলা আবশ্যক যে, শিশুপালের প্রকৃত রাজধানীর ভগ্নাবশেষ দীঘলিরছিট গ্রামে বিদ্যমান। দুরদুরিয়া কিংবা টোকে শিশুপালের রাজধানী ছিলনা; এতদুভয় স্থানেই শিশুপালের দুর্গ এবং প্রতিষ্ঠিত নগর অবস্থিত ছিল।

টলেমি বর্ণিত টুগ্‌মা (Tugma) দ্বাদশ শতাব্দীতে আরব দেশীয় ভৌগোলিক অল এদ্রিসি (El-Edrissi) বর্ণিত টোক (Tauke), এবং নবম শতাব্দীর মুসলমান পরিব্রাজকগণ বর্ণিত টফেক (Tafek), এবং শিশুপালের দুর্গ টোক একই স্থান বলিয়া টেলর (Taylor) অনুমান করিয়াছেন। (১৫) ক্যাপ্‌টেন্‌ উইলফোর্ড এবং ডি অ্যান্‌ভিল্‌ (D'Anville) টুগ্‌মা প্রভৃতি স্থানকে অন্য স্থানে নির্দ্দেশ করিয়াছেন; কিন্তু এবিষয়ে টেলরের অনুমানই আমাদের নিকট যুক্তি সঙ্গত বলিয়া বোধ হয়। সুতরাং টোকের ঐতিহাসিকতাও বহু প্রাচীন বলিয়া প্রমাণিত হইতেছে। টোকের অবস্থান অতি সুন্দর—ঠিক দুর্গের উপযোগী। এই স্থানে শিশুপালের দুর্গের বহু চিহ্নাদি অদ্যাপি বর্ত্তমান, কিন্তু অতি নিবিড় বনাকীর্ণ এবং শ্বাপদ-সঙ্কুল স্থান

(১৫) Taylor's "Topography and Statistics of Dacca." Page 116.

হওয়াতে সমস্ত প্রাচীন স্থানগুলি দর্শন করা সম্ভবপর নহে।

শ্রীপুর রেলষ্টেশন হইতে ১০।১৫ মাইল দূরে দীঘলির ছিট নামক গ্রাম অবস্থিত; এই গ্রামেই শিশুপালের রাজধানী ছিল এইরূপ জন-প্রবাদ। গ্রামটী ভাওয়ালের উত্তর পশ্চিমাংশ-স্থিত, এবং নিবিড় অরণ্যাবৃত। উহা এখন কালবশে শ্বাপদকুলের আবাসভূমি হইলেও, উহার স্থানে স্থানে প্রাচীন প্রাসাদের ভগ্নাবশেষ, প্রাচীরাদির জীর্ণ তনু, এবং শুষ্ক দীর্ঘিকা নিচয় পূর্ব্ব-স্মৃতি জাগরিত করিয়া প্রবাদ-বাক্যের পোষকতা করিতেছে। দীঘলির ছিটে কয়েকটী ইষ্টক-বহুল মৃৎস্তূপ বর্ত্তমান, এবং উহার সান্নিধ্যে একটি সুবৃহৎ গভীর দীর্ঘিকা দৃষ্ট হয়। ঐ স্তূপগুলি রাজধানীর অট্টালিকা সমূহের ভগ্নাবশেষ; এবং উক্ত দীর্ঘিকাটি শিশুপালের খনিত। স্থানীয় ব্যক্তিবর্গের বিশ্বাস, যে, ঐ স্থানে প্রভূত ধনসম্পত্তি স্তূপনিম্নে নিহিত আছে; কিন্তু যক্ষের ধন বলিয়া কেহ তাহার অনুসন্ধান করিতে সাহসী হয় না। শিশুপালের বাড়ী দুষ্প্রবেশ্য নিবিড় বনাকীর্ণ; কয়েকটী বনাবৃত বৃহৎ স্তূপ দূর হইতে দৃষ্ট হয়। দীঘলির ছিট আধুনিক নাম; রাজধানীর প্রাচীন নাম জানা যায় না।

দীঘলির ছিটের অনতিদূরে শৈলাট গ্রাম অবস্থিত। এই স্থানেও শিশুপালের প্রাসাদের বহু ভগ্নাবশেষ দৃষ্ট হয়। প্রাসাদের চতুর্দ্দিকেই সুগভীর পরিখা বর্ত্তমান। রাজপ্রাসাদের সম্মুখস্থ একটী স্থান পুষ্পবাটিকা বলিয়া নির্দ্দিষ্ট হয়। ইষ্টক নির্ম্মিত রাজপথের চিহ্নাদিও স্থানে

স্থানে দৃষ্ট হয়। শৈলাটগ্রামের চতুর্দ্দিকে আরও বহু ভগ্ন স্তূপাদি বর্ত্তমান ; ঐ সকলও শিশুপাল রাজারই কীর্ত্তি-চিহ্ন।

শৈলাট গ্রামের কিঞ্চিৎ পূর্ব্বদিকে অবস্থিত শাইট-হালিয়া গ্রামেও একটী প্রাসাদের ভগ্নাবশেষ বর্ত্তমান আছে। তাহার চতুর্দ্দিক সুপ্রশস্ত পরিখা বেষ্টিত ; এবং এখানেও ইষ্টকনির্ম্মিত রাজপথের সুস্পষ্ট চিহ্নাদি দৃষ্ট হয়। ভগ্নস্তূপের সন্নিকটে একটী প্রকাণ্ড দীর্ঘিকা বর্ত্তমান ; উহার চারিপার ইষ্টকনির্ম্মিত। "দাস রাজার বাড়ী" বলিয়া এইস্থান বিখ্যাত। কিন্তু, ইহাও বোধ হয় শিশুপালেরই একটী প্রাসাদ ছিল।

ভাওয়াল অঞ্চলে ভ্রমণকালে শুনিলাম কাপাসিয়ার সন্নিকটস্থ বড়চালা নামক গ্রামে কতিপয় বর্ষ পূর্ব্বে অরণ্যমধ্যে একটি মন্দিরের ভগ্নাবশেষ দৃষ্ট হয়। ঐ স্থানে খনন করাতে মৃত্তিকা নিম্নে একটী প্রস্তর নির্ম্মিত শিবলিঙ্গ, একটী বিষ্ণুমূর্ত্তি ও দশাবতার-মূর্ত্তি-অঙ্কিত প্রস্তর ফলক এবং অন্যান্য বহু দ্রব্যাদি পাওয়া গিয়াছিল। মির্জ্জাপুর নামক গ্রামেও নাকি ঐরূপ একটী মন্দিরাভ্যন্তরে কয়েকটী যজ্ঞকুণ্ড দৃষ্ট হইয়াছিল। এই সমস্ত মন্দির প্রভৃতি পালরাজগণের সময়ের, এইরূপই অনুমিত হয়।

গৌড়ের পালরাজগণের ইতিহাস আলোচনা করিলে দেখা যায়, দ্বিতীয় বিগ্রহপালের রাজত্বকালে কাম্বোজ (নেপাল) বাসী কোনও ব্যক্তি যুদ্ধে জয়লাভ করিয়া বিগ্রহপালের রাজ্যের একাংশের উপর স্বীয় আধিপত্য

বিস্তার করেন, এবং আধুনিক দিনাজপুরে এক জয়স্তম্ভ নির্ম্মাণ করিয়া তাহাতে "কাম্বোজান্বয়জ গৌড়পতি" নিজের এই উপাধি উৎকীর্ণ করেন। সেই স্তম্ভলিপি এখনও বর্ত্তমান। (১৬) পুনরায় দুষ্কার্য্যরত দ্বিতীয় মহীপালের রাজত্বকালে কৈবর্ত্তজাতীয় দিব্য বা দিব্বোক যুদ্ধে মহীপালকে নিহত করিয়া বরেন্দ্রভূমি অধিকার করেন, এবং দিব্বোকের ভ্রাতুষ্পুত্র ভীম বরেন্দ্রের রাজপদে অভিষিক্ত হন; পরে বহুচেষ্টায় মহীপালের কনিষ্ঠভ্রাতা রামপাল যুদ্ধে ভীমকে পরাজিত করিয়া বিজিত রাজ্য পুনরধিকার করেন। (১৭) "ভীম রামপালদেবের আক্রমণ বেগ প্রতিহত করিবার আশায়, বরেন্দ্রমণ্ডলের প্রান্তভাগের নানাস্থানে যে সকল মৃৎ-প্রাকার রচনা করাইয়া ছিলেন, তাহা এখনও "ভীমের ডাইঙ্গ" এবং "ভীমের জাঙ্গাল" নামে কথিত হইতেছে।" (১৮)।

গৌড়ের পালরাজগণের রাজত্বকালে যে রূপ নানা নিম্নজাতীয় ব্যক্তির বিদ্রোহের বিবরণ আমরা প্রাপ্ত হই, শিশুপালের অথবা তৎবংশধরগণের রাজত্ব কালেও আমরা তদ্রূপ চণ্ডাল বিদ্রোহের জনপ্রবাদ শুনিতে পাই। শিশুপাল অথবা তদীয় বংশধরগণের মধ্যে কাহারও রাজত্ব সময়ে প্রতাপ ও প্রসন্ন নামে চণ্ডাল

(১৬) "গৌড়রাজমালা।"— ৩৭ পৃঃ।

(১৭) সন্ধ্যাকর নন্দিরচিত "রামচরিতম্।" (Edited by Mahamahopadhaya H. P. Sastri).

(১৮) "গৌড়রাজমালার" উপক্রমণিকা। শ্রীযুক্ত অক্ষয় কুমার মৈত্রেয়। — ৷৹ পৃষ্ঠা।

জাতীয় দুইভ্রাতা একটী স্বতন্ত্র রাজ্যস্থাপনের চেষ্টা করেন। রাজেন্দ্রপুর রেলষ্টেশন হইতে অনতিদূরে, এবং আধুনিক জয়দেবপুরের দশক্রোশ উত্তর পূর্ব্বে রাজাবাড়ী নামক স্থানে তাঁহাদের রাজধানী স্থাপিত হয়। এখনও রাজাবাড়ীতে রাজবাটীর চিহ্নস্বরূপ প্রাচীরাদির ভগ্নাবশেষ ও পরিখাদি দৃষ্ট হয়। ঐ স্থানটী এখনও "চাঁড়াল রাজার বাড়ী" নামে খ্যাত। এই চণ্ডাল ভ্রাতৃ-দ্বয় গৃহবিবাদে রাজ্যচ্যুত হন। প্রতাপ ও প্রসন্ন বোধহয় বৌদ্ধ-ধর্ম্মাবলম্বী ছিলেন। বৌদ্ধধর্ম্মের বিনাশের পর তদ্ধর্ম্মাবলম্বী নৃপতিকে বিদ্বেষ বশতঃ চণ্ডাল বলিয়া অভিহিত করা স্বাভাবিক। রাজাবাড়ীতে প্রাপ্ত একখানা লিপি লণ্ডন মিউজিয়ামে সংরক্ষিত আছে। তাহাতে বৌদ্ধ-ধর্ম্মাবলম্বী কোন নৃপতির উল্লেখ দৃষ্ট হয়। সুতরাং, ইহা হইতে অনুমিত হয় যে প্রতাপ ও প্রসন্ন বোধ হয় বৌদ্ধ-ধর্ম্মাবলম্বী ছিলেন।

প্রবাদ এই, তাঁহারা নীচজাতীয় বলিয়া ব্রাহ্মণাদি উচ্চবর্ণের ব্যাক্তিগণ তাঁহাদের স্পৃষ্ট অন্ন গ্রহণ করিতেন না। ক্ষমতা গর্ব্বিত চণ্ডাল ভ্রাতৃদ্বয় বলপূর্ব্বক ব্রাহ্মণ গণকে স্পৃষ্ট অন্ন ভোজন করাইতে দৃঢ়সংকল্প করিয়া রাজ্যের সমুদয় ব্রাহ্মণগণকে নিমন্ত্রণ করেন। ব্রাহ্মণগণ ভোজনে উপবিষ্ট হইলে প্রতাপ ও প্রসন্ন উভয় ভ্রাতার স্ত্রীই পরিবেশনার্থ অন্নপাত্র হস্তে উপস্থিত হইলেন। প্রত্যুৎপন্নমতি জনৈক ব্রাহ্মণ তখন বলিলেন, 'আমরা রাজার অন্ন গ্রহণ করিব।' উভয় ভ্রাতার মধ্যে প্রকৃত রাজা কে তাহা নির্ণীত হইল না; এবং এই সূত্রেই গৃহ-

বিবাদ আরম্ভ হইয়া প্রতাপ ও প্রসন্ন উভয়েই রাজ্য-চ্যুত হইলেন। ব্রাহ্মণগণেরও জাতি নষ্ট হইল না। যুদ্ধে উভয় ভ্রাতাই প্রাণ হারাইয়া ছিলেন. এইরূপ প্রবাদ। প্রতাপ ও প্রসন্নের যোগ্‌গী নাম্নী এক ভগ্নী ছিলেন। তাঁহার বাটীর ভগ্নাবশেষ এখন "যোগ্‌গীর মঠ" নামে খ্যাত হইয়া "চাঁড়াল রাজার বাড়ী"র অদূরেই বর্ত্তমান।

খাইডা ডোস্কা নামক এক রাজার নামও ভাওয়াল অঞ্চলে শ্রুত হয়। তাঁহার সম্বন্ধে অনেক ভাটের গানও এদেশে প্রচলিত আছে. এবং তাহাতে তিনি কায়েথ বলিয়া বর্ণিত হইয়াছেন।

"খাইডা ডোস্কা ছিল রাজা—

খাইডা ডোস্কা ছিল রাজা মহাতেজা কায়েতের কুলে,
কত দালান কোঠা তৈয়ার কল্ল ভাওয়াল জঙ্গলে.
সে যে আপন মনে।
সে যে আপন মনে প্রতাপেতে রাজ্য শাসন করে,
কত সুখশান্তি বিরাজ করে প্রজার ঘরে ঘরে,
নানা স্থানে স্থানে।
নানা স্থানে স্থানে শুভ ক্ষণে পুষ্কণি কাটিল.
বেলাই বিল শুষ্ক করি নিজ প্রতাপ দেখাইল.
ভাই অদ্ভুত কাহিনী।" (১৯)

শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন মহাশয় বলেন. যে, "জন-শ্রুতি ও নাম পর্য্যালোচনায় ইনি তিব্বতদেশীয় ছিলেন, এইরূপ বোধ হয়। খাইডা ডোস্কা

(১৯) শ্রীযুক্ত যতীন্দ্রমোহন রায় প্রণীত "ঢাকার ইতিহাসে" এই গানটী উদ্ধৃত হইয়াছে।

কায়স্থ জাতির সহিত মিলিয়া যাইতে চাহিয়াছিলেন, ভাট পরিচয়ে ইহাই প্রতিপন্ন হয়।” শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন মহাশয় খাইডা ডোস্কা সম্বন্ধে যে সিদ্ধান্তে উপনীত হইয়াছেন, তদ্বিষয়ে আমাদের সন্দেহ আছে। সেন মহাশয় অবগত আছেন কিনা জানিনা, যে, পূর্ব্ববঙ্গে বৃহৎ কাষ্ঠখণ্ডকে খাইডা, এবং স্থূলকায়কে ডোস্কা অথবা ঢোস্কা বলা হইয়া থাকে। হয়ত নৃপতি অত্যন্ত স্থূলদেহ হওয়াতে লোকে বিদ্রূপ করিয়া তাহাকে খাইডা ডোস্কা বলিত, এবং ক্রমে সেই নামই প্রচলিত হইয়া গিয়াছে। উক্ত নৃপতি তিব্বতদেশীয়, অথবা বিদেশাগত এরূপ কোন প্রবাদ নাই। সুতরাং, বিনাকারণে পূর্ব্বোক্তরূপ সিদ্ধান্ত করা আমরা সমীচীন বোধ করি না। বিশেষতঃ, তিব্বতীয় ভাষায় খাইডা ডোস্কা শব্দের কোনরূপ অর্থ হয় কিনা. জানিনা। এমতাবস্থায় এই অদ্ভূত নাম শ্রবণ মাত্রই তাহা তিব্বত দেশীয় বলিয়া অনুমান করা উচিত নহে।

কাহারও কাহারও মতে খাইডা ডোস্কার অপর নাম খট্টেশ্বর ঘোষ; তিনি কায়স্থ জাতীয়, এবং তাঁহার সন্তানগণ অদ্যাপি ভাওয়ালের অন্তর্গত বাইরা গ্রামে বাস করিতেছেন। খট্টেশ্বর ঘোষ ভাওয়ালের তদানীন্তন একজন প্রতাপশালী ভূস্বামী ছিলেন। কথিত আছে, যে, ভাওয়ালের অন্তর্গত সুবৃহৎ বেলাই বিল পূর্ব্বে একটী খরস্রোতা স্রোতস্বতীরূপে বিরাজমান ছিল। এই স্রোতস্বতীতে খাইডা ডোস্কার পুত্র এবং পুত্রবধূ নৌকাডুবি হইয়া মারা যাওয়াতে প্রতাপশালী নৃপতি ক্রুদ্ধ হইয়া উহা হইতে ৮০টী খাল কর্ত্তন করিয়া উহার সমস্ত জল

নিঃশেষিত করেন, এবং উহা তদবধি এই বিলে পরিণত হয়। "ঢাকার ইতিহাসে" শ্রীযুক্ত যতীন্দ্র মোহন রায় লিখিয়াছেন, "গত বৎসর বেলাই বিলের একটী মৎস্যের ডাঙ্গা খনন করিতে মৃত্তিকার নীচে সারি সারি কাঁঠাল গাছের গোড়া পাওয়া গিয়াছে। সুতরাং, বিল হইবার পূর্ব্বে ঐ স্থানটী একটী জনপদ ছিল এরূপঅনুমান করা অসঙ্গত নহে।"

ভাওয়াল এবং কাশীমপুর অঞ্চলে বহু কোচ এবং বংশী জাতীয় লোকের বাস। ইহারা পূর্ব্বকালে কোচবেহারের এবং নেপালের অধিবাসী ছিল সন্দেহ নাই। কোন সময়ে ইহারা এইরূপ দলবদ্ধ হইয়া বঙ্গের এই অঞ্চলে বাস করিতে আরম্ভ করে, তাহা প্রণিধানযোগ্য বিষয়। ইহাদের পূজা পার্ব্বণাদিতে অনেক বৌদ্ধ রীতির আভাস অতি সুস্পষ্টরূপে বর্ত্তমান। ইহারা অত্যন্ত নির্ভীক প্রকৃতি, সরল এবং বিশ্বাসী। আহোম এবং কোচগণ বহুবার লুণ্ঠনের উদ্দেশ্যে পূর্ব্ববঙ্গ আক্রমণ করে। দিনাজপুর স্তম্ভলিপি হইতে "কাম্বোজান্বয়জ গৌড়পতি"র অধীনে নেপালবাসীগণ কর্ত্তৃকও বঙ্গবিজয় বার্ত্তা আমরা প্রাপ্ত হই। সম্ভবতঃ, এই সকল আক্রমণের পর বিদেশীয় ব্যক্তিগণ দলবদ্ধ হইয়া এই অঞ্চলে বাসস্থান নির্দ্দিষ্ট করে, এবং তদবধি ইহারা এই প্রদেশেরই অধিবাসী হইয়া গিয়াছে।

শিশুপাল অথবা তদীয় বংশধরগণের মধ্যে কাহার রাজত্বকালে এ অঞ্চলে নিম্নজাতীয় ব্যক্তিগণের প্রভাব

বিস্তৃত হয়, এবং বিদেশীয়দিগের আক্রমণ এবং লুণ্ঠন ব্যাপার আরম্ভ হয়, তাহা নিরূপণ করা সুকঠিন।

পূর্ব্বে শিশুপালের যে সমুদয় কীর্ত্তি চিহ্নের বিষয় উল্লিখিত হইল, তদ্ব্যতীত ভাওয়ালের আরও বহু স্থানে এই নৃপতির কীর্ত্তি চিহ্নাদি দৃষ্ট হয়। কিন্তু, ঐ সমস্ত স্থান নিবিড় অরণ্যাবৃত হওয়াতে অতিশয় দুর্গম, সুতরাং, সমস্ত স্থানের সন্ধান পাওয়াও দুঃসাধ্য।

# যশোপাল।

যশোপাল রাজার কীর্ত্তি চিহ্নাদি মাধবপুর এবং তৎসন্নিহিত বহু স্থানে দৃষ্ট হয়। মুসলমান গাজীদিগের রাজত্বকালে মাধবপুরের নাম গাজীবাড়ী হইয়াছে, এবং অদ্যাপি ঐ গ্রাম উক্ত নামেই পরিচিত। যশোপালের গৃহদেবতা মাধবের নামানুসারেই বোধ হয় যশোপালের রাজধানীর নাম মাধবপুর হইয়াছিল। এই বিগ্রহের বিবরণ পরে উক্ত হইবে।

গাজীবাড়া গ্রাম চাঁদপ্রতাপ ও তালিপাবাদ পরগণার মধ্যবর্ত্তীস্থলে অবস্থিত। গাজীবাড়ী গাজাখালি নামক নদীর তীরে অবস্থিত। পূর্ব্বে গাজাখালি নদী ঢাকার একটী প্রধান নদী বলিয়া পরিগণিত ছিল। রেণেলের মানচিত্রে আমরা যে কানাই নদী দেখিতে পাই, সেই কানাই নদীর সহিত বংশাই নদার একটী প্রবাহের সম্মিলনের ফলে গাজীখালি নদীর উৎপত্তি হইয়াছে। গাজীখালির পূর্ব্বদিকে নদীতীরে হইতে কিঞ্চিৎ দূরে যশোপালের বড় দীঘি ও ছোট দীঘি নামে খ্যাত দুইটী বৃহৎ দীর্ঘিকা বর্ত্তমান। উভয় দীর্ঘিকাই “জান” ( সংযোজক পয়ঃ প্রণালী ) দ্বারা একটী বিলের সহিত সংযুক্ত। শীতকালেও উভয় দীর্ঘিকাতে গভীর জল থাকে। উভয় দীর্ঘিকাই উত্তর দক্ষিণে খোদিত ও পরস্পর সমান্তরাল ভাবে অবস্থিত; এই উভয়ের পরস্পর ব্যবধান বোধ হয় ৪০০ গজের অধিক হইবে না।



মাধবপুরের বড়দীঘি



মাধবপুরের ছোটদীঘি

E. B. P. & P. House, Dacca.

বড় দীঘি ও ছোট দীঘি এতদুভয়ই আনুমানিক একখাদা ( ৩৭৫ হাত × ২০০ হাত ) পরিমাণ বিস্তৃত। বড় দীঘিতে বাঁধান ঘাটের কোন চিহ্ন বর্ত্তমান নাই, বোধ হয় কাল-বশে ধ্বংস প্রাপ্ত হইয়াছে। ছোট দীঘির উত্তর তটে এখনও ইষ্টক-নির্ম্মিত ঘাটের সুস্পষ্ট চিহ্ন দৃষ্ট হয়। বড় দীঘি ও ছোট দীঘি আধুনিক নাম, দীর্ঘিকা-দ্বয়ের প্রাচীন নাম জানা যায় না।

দীর্ঘিকাদ্বয়ের উত্তর তটে এবং উহাদের মধ্যবর্ত্তী স্থানে রাজপ্রাসাদ অবস্থিত। ৫০।৬০ বৎসর পূর্ব্বেও বাটীর ভগ্নাবশেষ বর্ত্তমান ছিল; গ্রামস্থ বহু প্রাচীন ব্যক্তি তদ্বিষয়ে সাক্ষ্য প্রদান করেন। ঐ সমস্ত গ্রামে বসতি হওয়াতে গ্রামবাসিগণ ক্রমে তাহা সমতল করিয়া ফেলিয়াছে। যে স্থানে বাটী অবস্থিত ছিল, তথায় অদ্যাপি বহু ইষ্টক বিক্ষিপ্ত অবস্থায় পতিত আছে। কৃষকগণ বলিল যে ইষ্টকের পরিমাণ এত অধিক যে তথায় হলচালন অত্যন্ত আয়াসসাধ্য। গ্রামবাসিগণ রাজবাটীতে একটী ইষ্টকে বাঁধান বৃত্তাকার ক্ষুদ্র চৌবাচ্চা প্রদর্শন করিয়া বলিল যে, প্রায় তিন বৎসর পূর্ব্বে কোনও ব্যক্তি মৃত্তিকা খননকালে ঐ স্থানে পাত্রপূর্ণ বহু মুদ্রা প্রাপ্ত হয়। স্থানীয় জমিদারের প্রধান কর্ম্মচারীও ঐ উক্তি সমর্থন করাতে উহা বিশ্বাসযোগ্য বলিয়া মনে হইল। যে ব্যক্তি ঐ গুপ্ত ধন পাইয়াছে, বহু অনুসন্ধানেও তাহার কোন সন্ধান পাওয়া যায় নাই, এবং পুরস্কার ঘোষণা করা সত্ত্বেও উহার একটী মুদ্রাও কেহ দিতে পারিল না। ঐ মুদ্রা পাওয়া গেলে হয় ত যশোপাল

